বহিয়া প্রেমাশ্রু ঝরিতেছে। সরলার নারী জীবন সার্থক হইল—এত দিনের পর সতীত্বের পুরস্কার লাভ হইল। হৃদয় বলীয়ান্ হইল, বিশ্বাস—পর্ব্বতের ন্যায় অটল হইল—সুখ দুঃখ সব সমান হইয়া গেল। পাঠিকা! সরলার মত সতী হও. ঈশ্বর দর্শন দিবেন—নারীজন্ম সার্থক হইবে।

গণেশ সরলাকে দেখিতে না পাওয়ায় বড় চিন্তিতা ও দুঃখিত ছিল। বাটীর দাসীকে চুপে চুপে বলিল, ওদের বাড়ীতে যে মেয়েটী এসেছিল সে কোথায় গেল বল্‌তে পারিস? সে কিছুপূর্ব্বে বনের ধারে দেখিয়াছিল কে একজন বসিয়া রহিয়াছে;—সরলার কথা জিজ্ঞাসা করিবামাত্র দাসী বলিল, বোধ হয় যেন দেখিছি গো। গণেশ একটু চমকিতভাবে জিজ্ঞাসা করিল, কোথায় বল দেখি—যা দেখি চুপে চুপে—দেখিস্ ঠাকুরুণ যেন না জানতে পারেন। দাসী সেই বনের দিকে গিয়া দেখিল সরলা চক্ষু মুদিয়া কি ভাবিতেছে। দাসী প্রায় এক ঘণ্টা দাঁড়াইয়া থাকিবার পর সরলা চক্ষু

খুলিল। দাসী জিজ্ঞাসা করিল, তোমায় কি সাপে কামড়াইয়াছিল? সরলা বলিল, হঁা আমাকেই কামড়াইয়াছিল। তুমি এখানে কেন? দাসী বলিল, তুমি এখন আর কোথাও যাইও না। আমি ফিরিয়া আসিলে যাইবে। সরলা বলিল, কেন? তুমি কোথায় যাবে। দাসী আর কিছু উত্তর না করিয়া হন্ হন্ করিয়া চলিয়া গেল।

দাসী ফিরিয়া আসিয়া গণেশকে বলিল হঁা—সে মেয়েটী এখনও সেখানে আছে। গণেশ বলিল, তুমি তাকে এই পত্রখানি দিবে, যদি তোমার সঙ্গে আসিতে চায় আমাদের ওই মাঠের ধারের বাগানে লইয়া আসিবে। এ কথা আর কাহাকেও বলিও না। গণেশের পত্রখানি লইয়া দাসী যাইয়া সরলাকে প্রদান করিল। সরলা পত্র পড়িল,—

দিদি!

আমি মেয়ে মানুষ, পরাধীনা। ক্ষমতা নাই। একবার যদি দয়া করিয়া আমাদের বাগানে এস তো, ভাল হয়। ভগবান্ সে ক্ষমতা দেন নাই,

নহিলে আমার কাছে রাখিয়া সেবা শুশ্রূষা করিতাম। আর কি বলিব—কি লিখিব—দুই চক্ষু জলে ভাসিতেছে।

তোমার
ভগিনী, গণেশ।

সরলা সে পত্র পড়িয়া আর থাকিতে পারিল না. দাসীর সঙ্গে সেই বাগানে আসিয়া উপস্থিত হইল। দাসী আসিয়া গণেশকে সংবাদ দিল।

সরলা বাগানের সুন্দর শোভা দেখিয়া বাল্যস্মৃতিতে উপস্থিত হইল। সরলা ভাবিতে লাগিল যখন পাঁচ বৎসরের তখন এক প্রকার অবস্থা ছিল; কাঠের পুতুল কাল্পনিক সন্তান ছিল, সেই সন্তানকে লালন পালন করিতাম। সেই সন্তানকে আদর করিয়া, সেই সন্তানের সহিত কথা কহিয়া, অতুল আনন্দ উপভোগ করিতাম। পুতুলে পুতুলে বিবাহ দিতাম। আপন ভগিনীকে, আপন মাসী, পিসীকে বেয়ান করিতাম। ধুলার মিছা ভাতে মিছা ক্ষুধা

নিবারণ করিতাম। পাঁচ জন সহচরীকে পাঁচ হাজার ভাবিয়া মহা যজ্ঞের ধুম লাগাইতাম। মায়ের স্তন্য পান করিয়া বড় আনন্দ হইত। বিবাহের বর কন্যা দেখিয়া প্রাণে সুখের তরঙ্গ উঠিত। নিমন্ত্রণে অনেকের সঙ্গে আহার করিয়া হৃদয় প্রফুল্ল হইত। সে এক সুখের সময়! কোমরে কাপড় বাঁধিয়া সখীদিগের গলা ধরিয়া, হাতে হাত রাখিয়া, এ পাড়া হইতে ও পাড়া—এ বাটী হইতে ও বাটী, এ বাগান হইতে ও বাগান এই প্রকারে কত স্থানে ইচ্ছামত যাতায়াত করিতাম। যখন যাহা ইচ্ছা তখন তাহাই করিতাম—তখন দিগ্‌বিজয়িনী ছিলাম। মনের সকল সাধ মিটাইতাম;—সাধ করিয়া ছেলে মারিতাম, আবার সাধ করিয়া ছেলের মৃত্যুশোকে কাঁদিয়া কাঁদিয়া কত সুখলাভ করিতাম। তখন সুখের ফুল চারিদিকে ফুটিতে থাকিত, দুই হাতে ফুল তুলিয়া পা হইতে মাথা পর্য্যন্ত যেন সাজাইতাম। ফুল অফুরন্ত—অসংখ্য ফুলের ভরে ঢলিয়া পড়িতাম। আমার অধরের

হাসির কিরণে, পিতামাতার সুখোদ্যানে কত ফুল ফুটিয়া উঠিত। বাল্যকালের বিষয় ভাবিতে ভাবিতে সরলার সুখোৎস উথলিয়া উঠিতেছে—এত জ্বালা যন্ত্রণার পর সরলার এত সুখ কখন ঘটে নাই। সরলা দুরবস্থা ভুলিয়াছে—কেন না সরলা ঈশ্বর দর্শন পাইয়াছে। সরলা ঐ রূপে ভাবিতেছে, এমন সময়ে হঠাৎ প্রিয়সখী গণেশসুন্দরী আসিয়া, তাহার পশ্চাতে দাঁড়াইল—সরলা কিছুই জানিতে পারিল না। গণেশ অঞ্চল দিয়া সরলার চক্ষু টিপিয়া ধরিল। সরলা বলিল, কেও গণেশ দিদি!

হাঁ আমি সেই পোড়ার মুখী; অস্পষ্টস্বরে গণেশ এই কথা বলিল। সরলা কিছুক্ষণ নিস্তব্ধ থাকিয়া পরে বলিল, গণেশ তুমি আমায় আর ভাল বাসিও না; আমায় বিদায় দাও—আমার যেখানে ইচ্ছা চলিয়া যাই।

গণেশ জিজ্ঞাসা করিল, কোথায় যাইবে?

সরলা। আমার পিতার রাজ্য চারিদিকে বিস্তৃত; যেখানে যাইব, সেইখানেই পিতা আছেন;

বড়বউ।

তবে আর ভয় কিসের? লোকালয়ে থাকিতে আর আমার ইচ্ছা হয় না। বিজন বনে যাইয়া ঈশ্বরকে ডাকিতে ইচ্ছা হয়;—এখন, আর কিছু ভাল লাগে না।

গণেশ। কি ভাল লাগে?

সরলা। ভাল লাগে তাঁকে।

গণেশ। বুঝিতে পারিলাম না।

সরলা। ভগবানকে। বলিতে বলিতে সরলার দুই চক্ষু প্রেমাশ্রুপূর্ণ হইয়া উঠিল।

গণেশ। তোমায় ছাড়িয়া আমি থাকিতে পারিব না। আমিও তোমার সঙ্গে যাইব।

সরলা। স্বামীকে ছাড়িয়া আমার সঙ্গে যাইবে?

গণেশ। স্বামীকে লইয়া তোমার সঙ্গে যাইব।

সরলা। তোমার স্বামী যাইবেন কেন?

গণেশ। তিনি তোমার সে দিন রাত্রের চরিত্রের সাহস ও বিক্রমের কথা আমার নিকটে

শুনিয়া আশ্চর্য্য হইয়াছেন। এই গ্রামের অনেকে তোমার বিপক্ষ, কিন্তু তিনি তোমার মিত্র। তিনি বার বার বলেন, ঐ স্ত্রীলোকটী বাস্তবিক সতী।

সরলা। তোমার স্বামী আমায় ভালবাসিতে পারেন, কিন্তু আমার সঙ্গে ঘর বাড়ী ছাড়িয়া কখন যাইতে পারেন না। যাহা হউক—তুমি এখানে আর অধিকক্ষণ থাকিও না, কাপড় কাচিয়া শীঘ্র গৃহে গমন কর। ঐ দেখ আর দু'টী স্ত্রীলোক আসি-তেছে। যাও আর বিলম্ব করিও না।

অপর দুইটী স্ত্রীলোক, কাপড় কাচিবার জন্য বাগানে প্রবেশ করিবামাত্র, গণেশ তাহাদিগের দিকে একদৃষ্টে চাহিয়া রহিল। দুজনের মধ্যে এক-জন নাপিত-বউ, আর একজন গয়লা-বউ। নাপিত-বউ সরলার নিকট গণেশকে দাঁড়াইতে দেখিয়া কাঁক হইতে কলসী নামাইয়া, উচ্চৈঃস্বরে হাসিয়া হাত নাড়া দিয়া বলিল, হো হো, হো! রোস রোস সব কথা বলে দেব! ও ছুঁড়ির কাছে দাঁড়িয়ে কি হয় তোমার? ও ছুঁড়ি তো খান্‌কী, বদমাইস—

বড়বউ।

মাথায় সিঁদুর থাকৃতে বেরিয়ে এসেছে। গণেশ! তোমার শাশুড়িকে সব বলে দেব।

গণেশ একটু রুষ্টভাবে বলিল, দেখ ভদ্রলোকের মেয়েকে ছোটলোক হয়ে অমন গালাগালি দেওয়া ভাল নয়।

নাপিত-বউ একটু কৃত্রিম স্বরে বলিল, ভদ্র-লোকের মেয়ে তো কেমন! সাত গণ্ডা উপপতি আছে।

সরলা ছোটলোকের কথায় ভ্রূক্ষেপ না করিয়া বলিল, গণেশ দিদি! আর যদি কথা কবি আমার মাথার দিব্য। ওঁরা যা বুঝেছেন তাই বলৃছেন। ওঁদের সঙ্গে আর ঝগড়া করো না।

এমন সময়ে গণেশের শাশুড়ি বাগানে আসিলেন। আসিয়া উহাদিগের গণ্ডগোল শুনিয়া বলিলেন—কি গো, কি হয়েছে? গোলমাল কেন?

নাপিত-বউ তাড়াতাড়ি বলিল, দেখ না কে ওখানে বসে।

গণেশের শাশুড়ি ভ্রুকুঞ্চিত করিয়া, সরলার দিকে চক্ষু ফিরাইয়া বলিলেন, তাইতো লো! সেই বেহায়ী, মুখে আগুণ আর কি—পুকুরের জলে ডুবে মর্‌বে বুঝি লো। গণেশ এই সকল রূঢ় কথা শুনিয়া কাঁদিয়া ফেলিল।—চক্ষু দিয়া ঝর ঝর করিয়া জল পড়িতে লাগিল। গণেশের ক্রন্দন দেখিয়া নাপিতিনী বলিল, ওগো হোথা চেয়ে দেথ—তোমার বউএর কান্না দেখ।

গণেশের শাশুড়ি বিরক্ত হইয়া বলিলেন—কেন? ওর কান্না কেন?

গয়লা বউ বলিল, বড় ভাব দুজনে, তাই অত কান্না হচ্ছে। কায়েত বামুনের বউ, ঝি—যা করে তাই শোভা পায়—ওমা! খান্‌কীর সঙ্গে কিন্তু কথা কহিতে আমাদের লজ্জা হয়।

এই কথা শুনিয়া গণেশের শাশুড়ি রাগান্বিতা হইলেন; রাগে উন্মত্তা হইয়া বধূর গাল টিপিয়া ধরিলেন, এবং সরলাকে এক পদাঘাত করিলেন। সরলা পদাঘাত খাইয়া সে স্থান হইতে উঠিয়া

স্থানান্তর গিয়া বসিল এবং বলিল, আপনারা অনুগ্রহ করিয়া যদি আমাকে একখানা মোটা কাপড় দেন তাহা হইলে এ স্থান পরিত্যাগ করি। দেখুন আমার কাপড়খানি জীর্ণ ও ছিন্নপ্রায় হইয়াছে। গণেশের শাশুড়ি বলিলেন, আচ্ছা, এখনি তোকে একখানা মোটা কাপড় দিচ্চি ; রাক্ষসি ! এ স্থান ত্যাগ কর—তুই এখানে থাকিলে দেশের ছেলে মেয়ে সব খারাপ হবে। গণেশের শাশুড়ি কাপড় কাচিয়া যে কাপড় খানি পরিধান করিবার জন্য আনিয়াছিলেন, সেই কাপড়খানি সরলাকে দান করিল। বাগানের পুকুরে সকলে কাপড় কাচিয়া চলিয়া গেল, কিন্তু গণেশ কাপড় কাচিতে একটু বিলম্ব করিতে লাগিল। ইচ্ছা একবার সরলাকে শেষ দেখা দেখিয়া লয়। গণেশ কাপড় কাচিয়া উপরে আসিয়া, সরলার নিকটে যাইয়া কাঁদিতে লাগিল। গণেশের সে কান্না দেখিয়া সরলাও কাঁদিয়া ফেলিল। সরলা কাঁদিতে কাঁদিতে বলিল, দিদি আর কাঁদিয়া আমায় কাঁদাইও না। ভগবান্

আমার সহায়—ভয় নাই। প্রার্থনা করি, ঈশ্বর তোমার মঙ্গল করুন। আমি আর এখানে থাকিব না।—চলিলাম। যদি বাঁচিয়া থাকি এবং যদি তুমিও বাঁচিয়া থাক তবে আমার সহিত দেখা হইবে, নতুবা এই পর্য্যন্ত। গণেশ 'এই পর্য্যন্ত' এই কথা শুনিয়া ভেউ ভেউ করিয়া কাঁদিতে লাগিল; সরলার হাত ধরিয়া বলিল, দিদি! তুমি কোথায় যাইবে? তুমি যাইলে তোমার জন্য ভাবিয়া ভাবিয়া আমি মরিব। তুমি কোথায় যাইবে? গণেশের এই দশা দেখিয়া সরলার বুক ফাটিতে লাগিল। কি করিবে অগত্যা গণেশকে নানা মিষ্ট কথায় প্রবোধ দিয়া, অবশেষে তাহাকে পরিত্যাগ করিয়া চলিয়া গেল।

২০

গণেশকে পরিত্যাগ করিয়া, বিশ্বম্ভরের গ্রাম ছাড়িয়া, সরলা গণেশের শাশুড়ির প্রদত্ত সেই মোটা কাপড়খানি পরিয়া হরিগুন গাহিতে গাহিতে

চলিল। কিয়দ্দূর গিয়া দেখিল, এক বিস্তীর্ণ মাঠ। মাঠ আষাঢ়ের জলে পূর্ণ হইয়াছে। অপরাহ্নে কৃষকেরা আনন্দে গান গাহিতে গাহিতে চাষ দিতেছে। সরলা আপনার দুরবস্থার বিষয় কিছু না ভাবিয়া, মাঠের কৃষকদিগের দিকে একদৃষ্টে চাহিয়া ভাবিল, কি আশ্চর্য্য! ভগবান্ অপনার সন্তানদিগের প্রতিপালনের জন্য স্বয়ং হল চালনা করিতেছেন। কৃষকের হলযন্ত্র অতি পবিত্র, এবং কৃষকগণ জগতের মহা হিতৈষী। উহারা যদি ঐ রূপে কাজ না করিত, তাহা হইলে আমরা না খাইতে পাইয়া মরিয়া যাইতাম। এইরূপে কৃষকদিগকে মনে মনে ধন্যবাদ প্রদান করিয়া মাঠের মধ্য দিয়া যাইতে লাগিল। ভাবিল, মাঠ পার হইয়া অবশ্য কোন গ্রাম পাইব। আবার ভাবিল, গ্রাম পাই আর না পাই, যেখানেই যাই—মা জগজ্জননীতো আমার সঙ্গে সঙ্গে চলিলেন। যদি একান্তই কোন পার্থিব বিপদে পড়ি, মাকে প্রাণ ভরিয়া ডাকিয়া—মায়ের প্রেমমুখ দেখিয়া—

মায়ের শান্তি-সরোবরে অবগাহন করিয়া—সকল বাহ্যিক জ্বালা ভুলিতে পারিব। সরলা আবার ভাবিল, 'বিপদে না পড়িলে মানুষের সুখ হয় না—বিপদে না পড়িলে দয়াময়ের দয়ার পরীক্ষা হয় না।'

মাঠের চারিদিক জলে থৈ থৈ করিতেছে। কৃষকদিগের গান হইতেছে এবং মধ্যে মধ্যে ভেক সকল অন্যান্য কীট পতঙ্গের সহিত সুর মিলাইয়া গান গাহিতেছে। প্রকৃতি নিস্তব্ধ ভাবে সেই গান শুনিতেছে। আকাশে দুই এক খানি মেঘ, পাল তোলা নৌকার মত, আস্তে আস্তে মৃদু পবনাঘাতে তাড়িত হইয়া প্রকৃতির সেই প্রেমময় শান্তিমাখা গান শুনিতে শুনিতে গমন করিতেছে। সরলা-সুন্দরী এমন বিপদে কিছু মাত্র উদ্বেলিতা না হইয়া প্রকৃতির ভাবের সহিত—অনন্ত পবিত্রতার সহিত আপন হৃদয়ের গভীর ভাব—ও পবিত্রতা মিলিত করিয়া ভগবানের অমৃত-সাগরে যেন একেবারে সমস্ত ইন্দ্রিয়কে নিমজ্জিত করিল। সরলা

বড়বউ।

এইরূপে ঈশ্বর-প্রেমে উন্মাদিনী হইয়া গাহিতে লাগিল—

অনন্তের অধিকারী
অনন্তেতে বাস করি
অনন্ত জ্ঞানের প্রার্থী অনন্ত প্রেম যে চাই।
অনন্ত হৃদয়ে গাঁথা
অনন্ত যে যেথা সেথা
প্রকৃতির প্রতি স্থানে অনন্ত দেখিতে পাই।

সরলা! তুমি গান গাহিতে গাহিতে, গীতে প্রান্তরস্থ কৃষকদিগকে অন্যমনস্ক করিয়া, প্রেম বারি বিসর্জ্জন করিতে করিতে এই বিস্তীর্ণ মাঠ অতিক্রম করিয়া কোথায় যাইতেছে? সম্মুখে যে তামসী বিভাবরী! রাত্রে কোথায় ঘুমাইবে? পার্থিব সুখে আর মন মজিতে চায় না? সরলা! তুমি হৃদয়ে কি এমন অমূল্য রত্ন পাইয়াছ যে, তাহার লোভে সংসারকে ভ্রুকুটী দেখাইতেছ। অমন সোণার দেহ যে মাটী হইল। সে কবরী তোমার কোথা? কবরী যে ধূলায় ধুসরিত। যে দেহে আগে কত আতর

চন্দন লেপন করিতে, সে দেহের দিকে একবার চাহিয়া দেখ—তোমার সে পার্থিব শ্রীছাঁদ যে আর নাই। কিন্তু নাই থাকুক। তোমায় ঈশ্বর প্রেমের জ্যোঃতিতে পবিত্রতার উজ্জল কিরণে, যেরূপ স্বর্গীয় বর্ণে রঞ্জিত করিয়াছেন—তোমাকে যেরূপে সাজাইয়াছেন, পৃথিবীর সমস্ত হিরকের খণি, সমুদায় মুক্তা প্রসবিনী-সাগর রাজকন্যাকে ওরূপ সাজাইতে পারে না। তুমি ধন্যা! তোমার নারীজন্ম সার্থক।

সরলা গান গাহিতে গাহিতে পবিত্রতা-সাগরে ভাসিতে ভাসিতে, মানস নয়নে চারিদিকে ঈশ্বরের পবিত্র হস্ত দেখিতে দেখিতে একবারে কত দূর গিয়া পড়িল। সরলা অন্য মনে কত দুর আসিয়াছে তাহা সে জানে না। হঠাৎ যে রজনী আসিয়া অন্ধকারে তাহাকে ডুবাইয়া ফেলিয়াছে; তাহার সম্মুখের পথ বন্ধ করিয়াছে তাহা সরলা জানিতে পারে নাই। যাইতে যাইতে সরলা থমকিয়া দাঁড়াইল। দাঁড়াইয়া এদিক ওদিক চাহিতে লাগিল। দেখিল চারিদিকে নিবিড় অন্ধকার। মনুষ্যের শব্দ কোথাও নাই।

কেবল মধ্যে মধ্যে শৃগালের রব শ্রবণগোচর হইতেছে, এবং ভেক ও ঝিল্লির রব চারিদিকে মধু বর্ষণ করিতেছে।

সরলা অনেকক্ষণ স্থিরভাবে দাঁড়াইয়া কি ভাবিতেছিল, এমন সময়ে সমস্ত আকাশে তড়িত-তরঙ্গ রঙ্গ করিয়া খেলিতে লাগিল। তাড়িতালোকের সাহায্যে সরলা দেখিল নিকটে শ্মশান, কিয়দ্দূরে একটী ক্ষুদ্র নদী বহিতেছে। নদীতীরে যাইয়া দেখিল, একখানি পান্সি আসিতেছে। সরলা নদীতীরে কাদার উপর উপবেশন করিয়া ভাবিল, 'বাহ্যজগৎ আমায় সুখী করিবে না—তবে আমি ধ্যানবলে অন্তর্জগতে প্রবেশ করি'—এই ভাবিয়া সরলাসুন্দরী ঈশ্বরধ্যানসুখে নিমগ্না হইল। সে অন্ধকার, সে শ্মশান—সে বাহ্যজগতের কঠোর ভাব সমুদয় পলায়ন করিল; রমণী-হৃদয়, সে পরিমিত পৃথিবীর নিকট হইতে, ইন্দ্রিয়গণের নিকট হইতে বিদায় লইয়া, সে শ্মশানের ধারে বসিয়া, এক অনন্ত আধ্যাত্মিক—প্রেম শান্তিময় সুখ রাজ্যে প্রবেশ

করিল। এসময় যদি কেহ লৌহ গলাইয়া সরলার গাত্রে ঢালিয়া দেয়, যদি আগুণের রাশি আনিয়া গাত্রে প্রদান করে তো আত্মা অনন্ত সুখে জনমের মত দৃঢ় হয়—চিরকালের মত ইহলোক পরিত্যাগ করে।

দেখিতে দেখিতে পান্সিখানি তীরে আসিয়া নঙ্গর করিল। মাজীরা নদী হইতে সেই নির্জ্জন স্থানে সেই ধ্যান-নিমগ্না রমণী-মূর্ত্তি দেখিয়া ভীত হইল। সে বিস্তীর্ণ মাঠে পিশাচ পিশাচীরাই নৃত্য করে—ভয় দেখায়, মনুষ্যের সমাগম আদৌ হয় না। বিশেষতঃ বর্ষাকালে, অন্ধকারে তেমন স্থানে সেই সুন্দরীকে দেখিয়া ভাবিল বোধ হয়, 'ভগবতী —বা শ্মশান কালী এখানে আসিয়াছেন।' এই ভাবিয়া তাহারা সকলে জোড়হাতে প্রণাম করিল। প্রণাম করিয়া হতবুদ্ধি হইয়া অনেকক্ষণ সেই রমণীর দিকে চাহিয়া রহিল।

কিছুক্ষণ পরে রমণীর ধ্যান ভঙ্গ হইল। রমণী চাহিয়া দেখিল, নিকটে তরণী এবং তদুপরি দাঁড়ি

বড়বউ।

মাঝি চারি জন। সরলা ধীরে ধীরে জিজ্ঞাসা করিল, তোমরা কোথা যাবে বাছা। মধুমাখা কথা শুনিয়া সকলে বিমোহিত হইয়া বলিল, মা! তুমি কে গা? তোমার পরিচয় না পাইলে আমরা কিছু বলিব না। সরলা বলিল, যখন তোমরা আমায় মা বলিলে, তখন আমি তোমাদের কে আবার জিজ্ঞাসা করিতেছ কেন? তোমরা আমার পুত্র, আমি তোমাদের জননী। তোমরা এরাত্রে কোথায় যাইবে বল।

তাহারা বলিল, মা! আমরা অনেক দূর যাইব। আমাদের বাড়ী এখান হইতে চারি দিনের পথ।

সরলা বলিল, তোমরা কোথা হইতে আসিয়াছ? তাহারা বলিল, মা! কলিকাতা হইতে।

সরলা জিজ্ঞাসা করিল, বাছারা! কলিকাতা এখান হতে কত দূর?

তাহারা বলিল, চার ক্রোশ রাস্তা হবে। কলিকাতা হইতে সরলার গৃহ তিন ক্রোশ উত্তর। সুতরাং সরলা ভাবিল, একবারে কত দূর আসিয়াছি! যাহা হউক মা আমায় আরও কত ক্লেশে ফেলিয়া

সুখী করেন দেখি। সরলা এই সময় ভাবিল, 'আহা! কি আশ্চর্য্য! ঈশ্বরকে বক্ষে ধরিলে—আগুণ দাহিকা শক্তি পরিত্যাগ করে—ক্লেশ সুখের প্রস্রবণ হয়—সুখ দুঃখ সব এক হইয়া যায়।

নৌকায় চারি জনের মধ্যে একজন বৃদ্ধ ছিল। সে ভক্তি-ভরে গদ গদ হইয়া নৌকা হইতে নামিয়া করযোড়ে বলিল, মা! তুমি কে সত্য করে বল। আমাদের বোধ হয় তুমি মানুষ নয়—কে দয়া করে বল?

সরলা হাসিয়া বলিল, বাছা! ভগবান্ তোমাদের মঙ্গল করুন। আমি মানুষ—অতি দুঃখিনী। আমার সন্তান হয় নাই। তোমরাই আমার সন্তান। বৃদ্ধ বলিল, মা গো! তোকে দেখে অবধি আমার পাষাণ হৃদয় গলে গেল। আমরা কে সে পরিচয় দিতে পারিব না। ঐ বৃদ্ধ এই কথা বলিয়া কাঁদিতে লাগিল। বৃদ্ধের কান্না দেখিয়া অপর তিন জন আপনাদের জীবনের ভীষণ অবস্থার বিষয় ভাবিয়া কাঁদিতে কাঁদিতে বলিল, ঈশ্বর হে! আমরা নরা-

বড়বউ।

শম। আমরা নরহত্যা করিয়া করিয়া দয়া মায়াকে পরিত্যাগ করিয়াছি—কিন্তু আজ আমাদের পাষাণ মন গলে গেল কেন? এই বলিয়া সকলে কাঁদিতে কাঁদিতে সেই অন্ধকারস্থিতা রমণীর দিকে চাহিয়া রহিল।

দেখিতে দেখিতে আকাশ পরিষ্কার হইল। চন্দ্রিকা আলোক দানে সে প্রান্তরকে সুধাষিক্ত করিল।

মাজিরা জ্যোৎস্না প্রযুক্ত রমণীকে ভাল করিয়া দেখিতে পাইল। বৃদ্ধ দেখিল সরলার কাপড় জলে ভিজিয়া গিয়াছে। তখন সে বলিল, মা! ভিজে কাপড়ে কেন? আর ফাঁকেই বা কেন? আসুন আমাদের নায়ে আসুন। আসুন একখানা কাপড় দি পরুন।

সরলা নৌকার ভিতর যাইয়া বস্ত্র পরিবর্ত্তন করিলে সকলে একে একে সতীকে প্রণাম করিতে লাগিল। পরে সতী নৌকার বাহিরে আসিয়া বসিল। চাঁদের আলো চারিদিকে ছড়ায়াছে।

নদীর জলে চন্দ্রকিরণ খেলা করিতেছে, যেন নদী-জলের লাবণ্য ফুটিয়াছে। সরলা বৃদ্ধকে জিজ্ঞাসা করিল, বাছা! তোমরা পরিচয় দিবার সময় কাঁদিলে কেন? বৃদ্ধ বলিল, জানি না মা তুই কে? কিন্তু তোর মুখের দিকে যখন চাহিলাম অমনি যেন আমার ভিতর হইতে কে এক জন বলিল, দেখ দেখ! ঐ দেখ! আর পাপ করবি?

সরলা বৃদ্ধের কথা শুনিয়া স্তব্ধ হইল। পরে জিজ্ঞাসা করিল, তোমরা কি কর। তাহারা সকলে বলিল, আমরা খুন করিয়া থাকি মা! আর পরিচয় লইয়া মনে কষ্ট দিও না। এই বলিয়া সকলে অনুতাপানলে দগ্ধ হইতে লাগিল। কত শিশু, কত বধূ, কত পুরুষকে হত্যা করিয়াছি—এই সকল চিন্তা কাল সাপিনীর ন্যায় হৃদয়ে দংশন করিয়া বিষে জর্জ্জরিত করিতে লাগিল। আজ ধর্ম্মের স্পর্শে—পবিত্রতার আবির্ভাবে পাষাণ গলিয়া গেল, অনুতাপাগ্নির তেজে লৌহময় হৃদয় প্রাণ বিগলিত হইল। যে নয়ন মদিরা পানে সর্ব্বদা আরক্ত—

ক্রোধে-রাগে সর্ব্বদা রঞ্জিত থাকিত,—তরল অশ্রু কণা কখন ধারণ করে নাই আজি হঠাৎ সতীর সঙ্গগুণে সেই নয়নগুলি পরিতাপাশ্রুতে মগ্ন হইতেছে। আজি হঠাৎ পাপের প্রায়শ্চিত্ত হইতেছে; হৃদয়াভ্যন্তরে সহস্র বৃশ্চিক একেবারে দংশন করিতেছে; পাপচিন্তাজনিত অশ্রুবিন্দু অগ্নির ন্যায় যেন চক্ষু, বক্ষঃ, পুড়াইতেছে। বিবেক, পাপাত্মাদিগের অনেক দিনের পাপের শাস্তি একদিনে দিতেছে।

উহাদিগের এই অনুতাপের অবস্থা দর্শনে সরলা বড় আনন্দিতা হইল। বলিল, ভগবান্! আজ আমার সকল যন্ত্রণা মধুময়ী বোধ হইতেছে। আমাকে আরও যন্ত্রণায় ফেলিয়া পরীক্ষা কর। ভগবান্! আজ আমার এই কয়টী সন্তানের উপায় কর। উহারা আর পাপ করিবে না, রক্ষা কর। সরলার এই সকাতর প্রার্থনা শুনিয়া তাহাদের মধ্যে বৃদ্ধটী অনুতাপের বেগ সংবরণ করিয়া জোড়হাতে জিজ্ঞাসা করিল, মা ছেলেদের মাথা খাবি, বল তুই কে? আমার বোধ হয় তুই ভগবতী,

মানুষের বেশে আমাদিগকে উদ্ধার কর্‌তে এসেছিস্‌। তুই কে মা! সত্যি করে বল। এই বলিয়া বৃদ্ধ সরলার দুই পা জড়াইয়া ধরিল। সরলা বলিল, আমি মানুষ, ভদ্রলোকের মেয়ে, ভগবতী নহি; ও কথা বলিতে নাই, পাপ হয়।

পরিশেষে একে একে সরলা আপনার সমস্ত পরিচয় প্রদান করিলে উহাদের বিশ্বাস জন্মিল, ইনি মানবীই বটে। কিন্তু মনের সন্দেহ একবারে যাইল না।

অবশেষে বৃদ্ধ বলিল, মা! আপনি আমাদের বাটীতে চলুন। আমরা চার ভাই। আমাদের আর কেহ নাই। আমরা মা বলিয়া ডাকিব—মায়ের মত সেবা শুশ্রূষা করিব।

এমন সময়ে মাঠের মধ্যে 'বাপ্‌রে মলাম্‌' বলিয়া এক ভীষণ শব্দ হইল। এই শব্দ শুনিবামাত্র সরলা চমকিত হইয়া জিজ্ঞাসা করিল, কি! কি! কেহ বিপদে পড়িয়াছে?

বড়বউ।

আবার শব্দ হইল 'বাপ্‌রে! বাপ্‌রে মলাম! কে আছ রক্ষা কর।'

সরলা নৌকা হইতে নামিয়া বলিল, তোমরা ঐ বিপন্নকে রক্ষা কর।

সরলার আজ্ঞা পাইয়া সকলে কেও? কেও? এই চীৎকার করিতে করিতে লাঠি লইয়া সেই ভীষণ শব্দের দিকে ছুটিল। যাহারা পূর্ব্বে স্বহস্তে নরহত্যা করিত, আজ তাহারা ধর্ম্মমন্ত্র বলে নব-জীবন লাভ করিয়া, বিপন্ন মনুষ্যকে রক্ষা করিবার জন্য ছুটিতে লাগিল। যে লাটী আগে মানুষ মারিত, সে লাঠি আজ মানুষ রক্ষা করিতে উদ্যত। ধন্য ধর্ম্ম! ধন্য তোমার মহিমা! তোমার পরশে সুচন্দন বৃক্ষশোভা বিষবৃক্ষ ধরে। আজ ধর্ম্মস্পর্শে জগাই মাধাইএর উদ্ধার হইল—সেণ্টপলের নবজীবন লাভ হইল। দেখ নাস্তিক! মিথ্যা ধর্ম্মের কত দূর ক্ষমতা! মিথ্যার কত দূর তেজ! ইহাকে যদি মিথ্যা বল তো সত্য কাহাকে বলিবে ভাই? উপন্যাসের কথায় বিশ্বাস না হয়, জগতের ইতিহাস খুলিয়া

দেখ—আপনার প্রকৃতির ভিতর প্রবেশ কর—সাধুজীবনের সন্ধান কর।

উহারা সরলার আদেশানুসারে নবজীবনের তেজে বিপদ্ধোরের জন্য ধাবিত হইল। সরলা নৌকা হইতে অবতরণ করিয়া নদীর ধারে দাঁড়াইয়া সেই গোলযোগের দিকে এক মনে কাণ পাতিয়া আছে এমন সময়ে পশ্চাদ্দিক হইতে হঠাৎ কাহার দুইটী হাত আসিয়া সরলাকে আক্রমণ করিল, ঝাপটাইয়া ধরিয়া কাঁদের উপর ফেলিল এবং সে অন্যদিকে ছুটিতে লাগিল। সরলা ভাবিল, কোন দুষ্ট লোকেই আমায় ধরিয়াছে। সরলার ভয় নাই। ভাবনা নাই, অস্থিরতা নাই, কেবল গম্ভীর স্বরে জিজ্ঞাসা করিল, তুমি কে গা? সে দুষ্ট লোক বলিল, আমি তোমার স্বামী।

এই কথা শুনিবামাত্র সরলা 'হা ভগবান্! দেখা দাও' বলিয়া ধ্যান মগ্ন হইয়া ঈশ্বর-ক্রোড়ে শান্তি-লাভ করিতে লাগিল।

ওদিকে মাজিরা দৌড়িয়া গিয়া দেখিল, তিন জন দস্যু একটী ভদ্রলোককে মারিয়াছে; দস্যুরা উহাদিগকে দেখিবামাত্র পলায়ন করিল। যেন উহারা আর অধিক দূর না গিয়া মায়ের জন্য কাতর হইয়া প্রত্যাগমন করিল। কিন্তু নদীতীরে মাকে দেখিতে পাইল না। অনেক ডাকিয়া, অনেক খুঁজিয়া নিরাশ হইল, ভাবিল ইনি মানবী নহেন—ভগবতী। আমাদের উদ্ধার করিয়া অদৃশ্য হইয়াছেন। পরে সকলে মায়ের জন্য কাঁদিতে কাঁদিতে নৌকায় উঠিল। বৃদ্ধ নৌকায় উঠিয়া বলিল, আমি ঠিক ঠাউরেছিলাম। হায়! হায়! যদি কিছু বর মাগিতাম। বলিতে বলিতে কাঁদিয়া মাথা চাপড়াইতে লাগিল।

কিয়ৎক্ষণ পরে, সকলে একটু স্থির হইলে, বৃদ্ধ বলিল, আর দেশে যাব না, এইখানেই কুঁড়ে বেঁধে থাকি আয়। মাকে প্রাণভরে ডাকলে আবার দেখা দিবেন। অন্যান্য মাজিরা বলিল, দাদা! তুমি যাহা বলিবে তাহাই করিব। আমা-

দের আর দেশে যাবার জন্য ইচ্ছা নাই—ইচ্ছা আর একবার মাকে দেখি। এই বলিয়া সকলে আবার আপনাদের আত্মার দুর্দ্দশার বিষয় ভাবিয়া কাঁদিতে লাগিল। এইরূপে অনুতাপের কান্না কাঁদিতে কাঁদিতে এবং মায়ের কথা কহিতে কহিতে রজনী অবসান প্রায় হইল। ভোর হইলে কাক ডাকিতে লাগিল।

বৃদ্ধ বলিল, পাল্কি এইখানে থাক—তোমরাও থাক; আমি ঐ দূরের গ্রামে গিয়া কিছু দেখিয়া আসি! এই বলিয়া বৃদ্ধ সেই গ্রামে পঁহুছিয়া, গ্রামের জমিদারের নিকটে গিয়া, সেই নদীর ধারে ঘর বাঁধিবার জন্য কিছু জমীর যোগাড় করিল। পরে ফিরিয়া সেই নদীতীরে—সেই পবিত্র শ্মশানের নিকট দুইটী কুঁড়ে বাঁধিল। একটীতে তাহাদিগের সেই সতীমার প্রতিমা সংস্থাপন করিল এবং অপরটীতে চার ভাইয়ে বাস করিতে লাগিল।

সরলার পবিত্রতার প্রভাবে উহাদিগের জীবনের অপূর্ব্ব পরিবর্ত্তন হইয়াছে। তাহারা সেই

স্থানে গৃহাদি নির্ম্মাণ করিল। জমী জমা লইয়া কৃষিকর্ম্ম আরম্ভ করিল। এখন তাহারা সুশীল শান্ত স্বভাব হইয়া কৃষিজাত দ্রব্যে উদর পূর্ত্তি করিয়া, সুখে জীবন যাত্রা নির্ব্বাহ করিতে লাগিল।

২১

পাঠক, পাঠিকা! সুরেন্দ্র কোথায়? সোণার প্রতিমা সতীত্বের জ্বলন্ত ছবি সরলাসুন্দরীকে— সংসারের ভীষণ তর্জ্জন গর্জ্জনের মধ্যে নিক্ষেপ করিয়া, সুরেন্দ্র কোথায় রহিয়াছে? সুরেন্দ্র বিনোদকে হরিদ্বার হইতে একখানি পত্র লিখিয়াছিল, তাহা পূর্ব্বে বলা হইয়াছে। পত্রে লেখা ছিল, এখানে আর অধিক দিন থাকিব না। সুরেন্দ্রের সেই পত্রই শেষ পত্র। সুরেন্দ্র বিনোদকে আর পত্র লেখে নাই। এখন সুরেন্দ্রের বিষয় বলি শুন।

সুরেন্দ্র যে ভাব লইয়া সংসার পরিত্যাগ করিয়াছিল, সে ভাব কালক্রমে লীন হইল।

কাশীতে আসিয়া একজন তান্ত্রিকের শিষ্য হইয়া পড়িল। তিনি তন্ত্রমতে সাধনায় সিদ্ধ, এই কথা সকলে বলিতে লাগিল। সুরেন্দ্রও দেখিল, তাঁহার চোখে, মুখে, স্বরে এক মহাশক্তি যেন লীলা করিতেছে। তিনি মানুষের মনের ভাব অনুভব করেন—ভবিষ্যৎ বলিতে পারেন। কালীনাম উচ্চারণ করিবার সময় যেন সেস্থান ঐশী শক্তিতে কম্পিত হয়। সুরেন্দ্র তাঁহার সহিত কয়েকদিন মিশিতে মিশিতে যেন এক পবিত্রতার জ্বলন্ত আগুণে দগ্ধ হইতে লাগিল। সুরেন্দ্র অবশেষে তাঁরই নিকট দীক্ষা গ্রহণ করিল।

দীক্ষা গ্রহণের কিয়ৎ দিবস পরে, গুরু, শিষ্যকে বলিলেন, বৎস! তোমাকে কুসামতীর অদূরবর্ত্তী পার্ব্বতীয় অঞ্চলে আশ্রম নির্দ্দেশ করিতে হইবে। শিবের আদর্শে স্ত্রীকে সঙ্গে লইয়া সাধনা করিতে হইবে। তোমার স্ত্রী ঐ আশ্রমেই উপস্থিত হইবেন। তিনি যত দিন না আসেন ততদিন তোমার ঐ আশ্রমে কালী সাধনা করিতে হইবে। সেখান

বড়বউ।

তোমার অনেকগুলি শিষ্য জুটিবে। তাহারা তোমার স্ত্রী আসিলে পলায়ন করিবে। যাহা হউক তুমি, তোমার স্ত্রী আসিলে তাঁহাকে লইয়া দেশে ফিরিবে।

যিনি কালী তিনি ব্রহ্ম। যিনি সাকার তিনি নিরাকার—এ জ্ঞান তোমার স্ত্রীর ফুটিলে দুজনের হৃদয় এক সুরে বাজিলে তোমাদের পরিত্রাণ হইবে। সেই পার্ব্বতীয় দেশে একটী প্রকাণ্ড গুহা আছে। তাহাতে কালীমূর্ত্তি প্রতিষ্ঠিত করিবে। আর আদেশানুসারে ছাগ, মহিষাদি বলিদান এবং বৎসরে অতি গোপনে একটী করিয়া নরবলী প্রদান করিবে।

যে মানুষকে বলিদান দিবে তাহাকে আশ্রমে আনিয়া বিহিত ভাবে সেবা শুশ্রূষা করিবে। যদি দেখ, তাহার মন ধর্ম্ম ভাবে বিগলিত হইয়াছে, এবং মার অভিপ্রায় বুঝিয়া, পরজন্মে উৎকৃষ্টতর অবস্থা লাভের জন্য, আপনাকে মার চরণে উৎসর্গ দিতে প্রস্তুত তবে তাহাকেই বলিদান দিবে। জোর

করিয়া দিলে মহা নরক ভুগিতে হইবে। মার নিকটে আত্ম বলিদানের সহিত অনেকে দেহ বলিদান দেন। এই আত্মোৎসর্গের ভাব হইতেই নর-বলির উৎপত্তি। তবে লোকে না বুঝিতে পারিয়া, সুনিয়মের কুব্যবহার করে। এই কুব্যবহার জন্যই ধর্ম্ম অধর্ম্মে পরিণত হয়। এখন ইংরাজের রাজত্ব। নরবলিটী অতি সাবধানে অতি গোপনে করিবে। শিষ্য গুরুর নিকট এই উপদেশ গ্রহণ করিয়া বিদায় লইল, এবং সেই পার্ব্বতীয় অঞ্চলে উপস্থিত হইল। পর্ব্বতের শোভায় প্রাণে আনন্দ ক্রীড়া করিতে লাগিল। পাহাড়ে বড় বড় গাছ, লতা-মণ্ডপ, উৎস-ধারা, নানা প্রকার পাখীর কলরব, সুরেন্দ্রের প্রাণে কি এক স্বর্গীয় সুরা যেন ঢালিতে লাগিল। সে স্থলের শোভার ভিতরে জগতের মহা প্রাণে মহা শাস্ত্র লুক্কায়িত দেখিয়া সুরেন্দ্র মহা শান্তি লাভ করিল। সুরেন্দ্র এক বার এদিক এক বার ওদিক বিচরণ করিতে করিতে মা কালীর স্তব আবৃত্তি করিতে

করিতে আত্মহারা হইয়া আপন মূলে মহাশক্তির স্ফূরণ অনুভব করিতে লাগিল। সুরেন্দ্র অনুভব করিল সেই মহাশক্তির আশ্রয়ে মানুষ অসম্ভব সম্ভব করিতে পারে; সে শক্তি সাধনায় আয়ত্ত হইলে মানুষের রোগ, শোক চক্ষের পলকে দূরীভূত হইয়া যায়। সুরেন্দ্র স্পষ্ট দেখিল, এক মহা শক্তি ঘনীভূত হইয়া সেই স্থানে পর্ব্বত বৃক্ষাদিরূপে লীলা করিতেছে।

সুরেন্দ্র সেখানকার প্রকৃতির শক্তি সেবার পর, স্থির হইয়া, গুরু-কথিত গুহার অন্বেষণ করিতে লাগিল। কিয়ৎক্ষণ অন্বেষণ করিবার পর এক প্রকাণ্ড গুহা অবলোকনে সুরেন্দ্র আশ্চর্য্য ভাবে নিমগ্ন হইল। গুরুর অনুভূতি স্মরণে বিস্মিত হইল।

সেই অঞ্চলটী যেন প্রকৃতির আরামগৃহ। নানা পাদপ, নানা লতিকা, নানা ফল পুষ্প, নানা প্রস্রবণ, তদুপরি বিহঙ্গমদিগের কলরব—স্রোতস্বতীগণের কুল কুল ধ্বনি প্রভৃতি সৌন্দর্য্য সমাবেশকে প্রকৃতির

আরামগৃহ ভিন্ন আর কি বলা যাইতে পারে। সেখানে সকলি আছে। গুহায় বিশ্রাম ভবন, প্রস্র-বণে পিপাসার শান্তি, বৃক্ষ-ফলে ক্ষুধার নিবৃত্তি, প্রকৃতির সৌন্দর্য্যে মার মূর্ত্তি, বৃক্ষ, লতা, পশু, পক্ষী প্রভৃতির স্বরে ব্রহ্মোপদেশ; এসব মানুষের পরিত্রাণ সোপানাবলী বাঁধিয়া রাখিয়াছে, হতভাগ্য মানুষ সংসার কুহকে পড়িয়া ইহাদের সন্ধান পায় না এই দুঃখ।

সুরেন্দ্র প্রকৃতির সেই বিশালভবন মহা আনন্দে আশ্রম নিরূপিত করিল। মৃত্তিকা লইয়া কালিমূর্ত্তি গঠিত করিল। রৌদ্রে শুখাইলে বৃক্ষ বিশেষের নির্য্যাশ রং প্রস্তুত করিয়া গঠিত মূর্ত্তিতে লেপন করিল। অনন্তর মহা ভক্তিভরে মার মূর্ত্তি গুহার মধ্যে প্রতিষ্ঠিত করিয়া মাতৃস্নেহে ভর দিয়া, সেই-খানে কালী সাধনায় সুখ সম্ভোগ করিতে লাগিল।

কালক্রমে সুরেন্দ্রের কয়েকটি শিষ্য জুটিল। সুরেন্দ্র শিষ্যদিগকে পাইয়া অতীব উৎসাহে মার সেবা করিতে লাগিল।

বড়বউ।

২২

সরলাকে স্কন্ধে করিয়া লইয়া যাইবার সময় তাহার মূর্চ্ছা হয়। সেই মূর্চ্ছা ভাঙ্গিল। সরলা চক্ষু মেলিয়া দেখিল একটি আলোক জ্বলিতেছে। পাশে একটী কালীমূর্ত্তি। মাথার উপরটী গম্বুজের মতন। গৃহে ধুপ ধুনার গন্ধ। কালীর সম্মুখে ব্যাঘ্রচর্ম্মাসন সেই আসনে এক শ্মশ্রুধারী পুরুষ বসিয়া ধ্যান-নিমগ্ন। সেই পুরুষের পাশে একখানি প্রকাণ্ড খড়্গ রহিয়াছে। সরলা ভাবিল, আমি কোথায়? স্বপ্ন দেখিতেছি না কি? এ পাথরের খিলান করা ঘরে আমায় কে আনিল! সরলা আর অধিক ভাবিল না। সেই গৈরিক-বসন-ধারী পুরুষের গম্ভীর মূর্ত্তি দর্শনে ঈশ্বর-ভাবে আকুল হইয়া সরলা ধ্যান-মগ্না হইল।

যোগে বসিবার সময় সুরেন্দ্রের হৃদয় সংসারের দিকে আকৃষ্ট হইল। পূর্ব্বে একদিনও এরূপ ঘটে নাই। আজ সুরেন্দ্রের মন হঠাৎ পিতা, মাতা, ভ্রাতা ও স্ত্রীর জন্য ব্যাকুল হইল কেন? অনেক যত্নে মনকে একটু ঈশ্বরের দিকে ফিরাইল, কিন্তু

ক্ষণকাল পরেই যোগ ভঙ্গ হইতে লাগিল। কে যেন হৃদয়ের ভিতরে গম্ভীর স্বরে বলিল, তোমার সরলাকে কি ভুলিয়াছ? এই ভাব হৃদয়ে উপস্থিত হইবামাত্র, মায়া, স্নেহ, ভালবাসা একে একে হৃদয়ে জাগিয়া উঠিল। যোগ করিতে করিতে সরলাকে মনে পড়িল। হৃদয় কাঁপিয়া উঠিল। স্নেহ বক্ষঃ ভাঙ্গিতে লাগিল—চক্ষু দিয়া জল পড়িল। সুরেন্দ্র, হা প্রেয়সি! হা সরলা! হা মাতা! হা পিতা! তোমরা কোথায়! আমি কি নিষ্ঠুর! হায়! হায়! কি করিলাম—এত দিন, আট বৎসর সকলকে ভুলিয়া আছি! সরলা! সোণার সরলা তুমি কোথায়! তুমি কি আছ না আমার জন্য ভাবিয়া ভাবিয়া প্রাণত্যাগ করিয়াছ? হায়! হায়! কেন সংসার ছাড়িয়া ছিলাম! সুরেন্দ্রের আক্ষেপবাণী শ্রবণে সরলা জাগ্রত ও চমকিত হইল। আপাদ মস্তক রোমাঞ্চিত হইল—সরলা ভাবভরে যেন অজ্ঞাতে দণ্ডায়মান হইল—এক আশ্চর্য্য ভাবে আনন্দে শোকে, দুঃখে

জড়ীভুত, হইয়া মুর্চ্ছিতার ন্যায় সুরেন্দ্রের বক্ষঃদেশে পতিত হইল। সুরেন্দ্র তখন বুঝিল, এই আমার সরলা, এই আমার অনেক বৎসরের হারাণ রত্ন। সুরেন্দ্র বিস্ময়ে আনন্দে প্রিয়ে তুমি তুমি! তোমাকে বলিদানের জন্য এনেছিল! বলিয়াই ভাবভরে প্রস্তরের ন্যায় কিয়ৎক্ষণ নিরব হইয়া রহিল। একদৃষ্টে যুবতীকে নিরীক্ষণ' করিতে লাগিল, দেখিতে দেখিতে ভাবের প্রাবল্য সহিতে না পারিয়া সুরেন্দ্র মূর্চ্ছিত হইয়া পড়িল।

শিষ্যগণ তথায় আসিল। সুরেন্দ্রের সে ভাব দেখিয়া তাহারা বিস্মিত হইল। গুরুর সেবা শুশ্রূষা করিতে লাগিল। সুরেন্দ্রের জ্ঞান হইলে কাঁদিতে কাঁদিতে বলিল, সর সর, আমি ঐ স্ত্রীলোকটীকে ভাল করিয়া দেখি। তোমরা আমায় কেহ পাগল ভাবিও না। এই বলিয়া সুরেন্দ্র সরলার নিকট গিয়া একদৃষ্টে মূর্চ্ছিতা সরলাকে দেখিতে লাগিল। সুরেন্দ্র করুণস্বরে চীৎকার করিয়া বলিল, ভগবান্! আমার সর্ব্বনাশ করিলে! এ কি!

কাকে দেখি? কে? কে? সরলা! সরলা! প্রাণের সরলা! আর নাই—আমার হাতেই মরিল। সরলা একবার কথা কও—একবার চেয়ে দেখ—পাপিষ্ঠ সুরেন্দ্রকে দেখ—পাপ হইবে না! প্রিয়ে! আমি তোমাকে মারিবার জন্য কি বিবাহ করিয়াছিলাম! তোমার পিতা মাতা যে কাঁদিতে কাঁদিতে আমার হস্তে সঁপিয়া দিয়াছিলেন,—আমি কি করিলাম সুরেন্দ্রের এই কাতরোক্তি শ্রবণে শিষ্যগণ অবাক্ হইল। উহারা টেপাটিপি করিয়া বলিতে লাগিল ইনি বোধ হয় প্রভুর স্ত্রী।

সুরেন্দ্র এইরূপ বিলাপ করিতে করিতে মাথার চুল ছিঁড়িতে লাগিল—বক্ষেঃ করাঘাত করিতে লাগিল। পরে শিষ্যদিগকে বলিল, শীঘ্র জল আন। শিষ্যগণ জল আনিলে সুরেন্দ্র সরলার চক্ষে জলের ঝাপটা দিতে লাগিল। জলের ঝাপটা দিতে দিতে সরলার একটু জ্ঞান হইল। সরলা ধীরে ধীরে চক্ষু খুলিলে, সুরেন্দ্র সরলার চক্ষের দিকে চাহিয়া কাঁদিতে লাগিল। সরলা সুরেন্দ্রকে দেখিয়া, যেন সে মৃত্যু

যন্ত্রণা হইতে একবারে মুক্ত হইল। সরলা দীর্ঘশ্বাস ফেলিল, সেই দীর্ঘশ্বাসের সহিত সরলার দুই চক্ষু বহিয়া জলের ধারা বহিতে লাগিল। সরলা একদৃষ্টে সুরেন্দ্রকে দেখিতে দেখিতে আবার মূৰ্চ্ছিতা হইল। সুরেন্দ্র আবার তাহার মূৰ্চ্ছাভঙ্গ করিল। সরলা চক্ষু চাহিয়া আস্তে আস্তে উঠিয়া, সুরেন্দ্রের পদদ্বয় ধরিয়া বলিল, তুমি কি আমার সেই স্বামী না আমি স্বপ্ন দেখিলাম। এমন স্বপ্ন যে প্রত্যহ দেখি। প্রাণনাথ! একবার তোমার সরলাকে দেখ। প্রাণনাথ! হৃদয়ের ধন! আর আমায় কষ্ট দিওনা—সরলার কথা শেষ হইতে না হইতে সুরেন্দ্র মূৰ্চ্ছিতের ন্যায় ভাবাবেশে সরলার উপরে পড়িয়া রহিল।

শিষ্যগণ অনেক যত্নে দুই জনের চৈতন্য সম্পাদন করিল। মন স্থির হইলে সুরেন্দ্র শিষ্যগণকে সম্বোধন করিয়া বলিল, তোমরা এখন স্থানান্তরে যাও। শিষ্যগণ তাহাই করিল।

সুরেন্দ্র পাগলের ন্যায় সরলাকে বক্ষে ধারণ

করিয়া কাঁদিতে কাঁদিতে বলিল, সরলা ধন! আর তোমায় ছাড়িব না! আমার এই বক্ষে তুমি চিরকাল থাকিবে—আর আমি কৃতঘ্ন হইব না—বলিতে বলিতে সরলার মুখচুম্বন করিয়া, সুরেন্দ্র হৃদয়ের শোকাগ্নি নির্ব্বাপিত করিল। চুম্বন করিতে গিয়া মুখে মুখ বসিয়া গেল—সাধ্য নাই—দুই মুখ পৃথক হয়। সরলার বক্ষে বক্ষঃ মুখে মুখ—যেন স্বর্গে স্বর্গ মিলিত হইল—যেন জ্যোৎস্না রাশিতে ফুলের সৌরভ মিশিল।

২৩

সরলাকে বক্ষঃ হইতে ধীরে ধীরে নামাইয়া, সুরেন্দ্র একদৃষ্টে সরলার মুখ-চন্দ্র নিরীক্ষণ করিতে লাগিল। সরলা লজ্জাবনতমুখী হইয়া বসিয়া রহিল। আট বৎসরের পর স্বামী-সম্মিলনে কার না লজ্জা হয়? সরলার লজ্জা যেন ক্রমে ক্রমে বাড়িতে লাগিল। কিন্তু এই লজ্জায় কি অতুল সুখ, কি হৃদয়ের অতুল আনন্দ। পাঠিকা! অনেক

বড়বউ।

দিনের পর স্বামীসমাগমে লজ্জায় মুখ হেঁট করিয়া —ঘোমটায় মুখ ঢাকিয়া কিরূপ আনন্দ হয়—তাহা আর তোমায় বুঝাইতে হইবে না—তুমি নিজে তাহা জান। কিন্তু কষ্টের পর—এত জ্বালার পর—স্বামীকে খুঁজিতে আসিয়া স্বামী-রত্ন মিলিয়াছে। তোমার প্রেম স্বামীর প্রতি যদি এক বিন্দু পরিমিত হয়, সরলার প্রেম সমুদ্র তুল্য। সরলার হৃদয়ে আজ প্রেমসিন্ধুর উচ্ছ্বাস দেখিতে চাও তো সরলার মত সতী হও।

সরলার লজ্জা দেখিয়া, সুরেন্দ্রেরও লজ্জা উপস্থিত। সুরেন্দ্রের লজ্জায় কিন্তু সুখ নাই—লজ্জা আসিয়া সুরেন্দ্রর হৃদয়কে কাঁপাইয়া যেন বলিতেছে, এমন সতীকে এত কষ্ট দিয়া আবার কোন লজ্জায় মুখ দেখাইলে—তোমায় ধিক্! তুমি পাপিষ্ঠ! এ হেন রত্নকে ফেলিয়া তুমি পৃথিবী ঘুরিয়া কি রত্ন খুঁজিতে ছিলে? অনেকক্ষণ দু'জনে নীরবে রহিল। পরে সুরেন্দ্র চক্ষু তুলিয়া সরলাকে দেখিতে লাগিল—নয়ন ভরিয়া দেখিতে

দেখিতে, হৃদয় সুখে—আনন্দে—শান্তি-সুধায় ভরিয়া গেল। সুরেন্দ্র যেন দূর হইতে স্বর্গের শোভা দেখিতেছে। দেখিতে দেখিতে ভাবিতেছে, আমি এ স্বর্গের অবমাননা করিয়াছি—আমি ইহাকে হঠাৎ স্পর্শ করিয়া ভাল করি নাই। এমন সতী আমার হাতে ভগবান্ কেন দিয়াছিলেন, তাহা বুঝিতে পারিতেছি না। আজ আমি কি বলিয়া ডাকিব? প্রিয়তমে বলিয়া? না সরলা বলিয়া?—আমার জিহ্বা কিরূপে ও পবিত্র নাম উচ্চারণ করিবে! অনন্তর সুরেন্দ্র, সরলাকে দেখিতে দেখিতে কাঁদিয়া ফেলিল। সুরেন্দ্রের ক্রন্দন দেখিয়া সরলা ধীরে ধীরে আপনার মলিন অঞ্চল দ্বারা স্বামীর অশ্রু মুছাইতে মুছাইতে বলিল, প্রাণনাথ! আর তুমি কাঁদিও না—তোমার মুখের হাসি যে অনেক দিন দেখি নাই। একবার তেমনি ক'রে আমার দিকে চেয়ে কি হাস্‌বে না! তুমি আর কাঁদিও না—এখন একবার আমার দিকে চাও, বলিতে বলিতে সরলা কাঁদিয়া ফেলিল।

বড়বউ।

সুরেন্দ্র আর থাকিতে পারিল না, ধীরে ধীরে বলিল, সরলা কেন কাঁদ? অনেক কেঁদেছ, আর কেঁদ না; আমার সঙ্গে দু'টো কথা কও, এই বলিয়া সোনার প্রতিমাকে আলিঙ্গন করিয়া মুখ-চুম্বন করিল। মুখে মুখে বাধিয়া গেল—চক্ষের জল চক্ষের জলে মিশ্রিত হইল। দুজনেরই ইচ্ছা যেন অনন্তকাল এই ভাবে মুখে মুখ, বুকে বুক রাখিয়া স্বর্গসুখ সম্ভোগ করে।

অনেক ক্ষণের পর দুই জনে ধৈর্য্যাবলম্বন করিল। সরলা সুরেন্দ্রকে সম্বোধন করিয়া বলিল, নাথ! আজ আমাদের মহা সুখের দিন। আমার মনে এই সাধ—একবার দু'জনে দয়াময়কে ডাকি। সুরেন্দ্র প্রিয়ার মুখে এই পবিত্র কথা শুনিয়া অতিশয় আনন্দোন্মত্ত হইয়া বলিল, সরলা ধন! এস একবার দু'জনে ঈশ্বরের উপাসনা করিয়া আমাদিগের বিবাহের সার্থকতা করি। এই বলিয়া দু'জনে উপাসনায় বসিল। স্ত্রী—পুরুষে প্রেমে উন্মত্ত হইল। চারি চক্ষু দিয়া প্রেমাশ্রুপাত

হইতে লাগিল। পাপি! একবার এই চিত্র দেখ তোর পাপক্ষয় হবে। বিবাহের সময় যে চারি চক্ষুর মিলন হয় সে কিসের জন্য বল দেখি? আমি বলি চারি চক্ষু ঈশ্বর প্রেমাশ্রু-জলে ভাসিবার জন্য। আজ দু'জনে প্রাণ খুলিয়া ভগবান্‌কে ভাবিতে লাগিল। দু'জনের হৃদয়ে হরি আসিয়া বসিলেন—অনেক মিষ্ট কথা বলিলেন—দুই আত্মাকে এক করিয়া দিলেন। স্ত্রী পুরুষের এই সুখই তো সুখ। আজ স্ত্রীপুরুষ ঈশ্বরকে দর্শন করিয়া যে কি আশ্চর্য্য সুখ সম্ভোগ করিতেছে, তাহা আমি পাপী হইয়া কিরূপে বর্ণনা করিব। যোগে বসিয়া ক্রমে রাত্রি পরে প্রভাত হইল—সূর্য্য আকাশে উঠিল—আবার সূর্য্য অস্ত গেল—আবার যামিনী আসিল—আবার সূর্য্য উঠিল। পরে বেলা দ্বিপ্রহরের সময় স্ত্রীপুরুষের যোগ ভঙ্গ হইল। দু'জনে দু'জনের দিকে দৃষ্টিক্ষেপ করিয়া প্রভূত সুখ লাভ করিল। সরলার পূর্ব্ব যন্ত্রণা আর মনে রহিল না। সুরেন্দ্র ভাবিল, আমি অনেক যোগীর

সহিত যোগ করিয়াছি কিন্তু এমন মধুর সরল যোগ তো জীবনে কখন ভোগ করি নাই। সুরেন্দ্র অনেকক্ষণ ভাবিয়া করযোড়ে ভগবান্‌কে বলিল ভগবন্‌। এতদিনে বুঝিলাম, স্ত্রীর সহিত যোগে কি সুখ, শান্তি, কি আশ্চর্য্য পবিত্রতা লাভ হয়। এত দিনের পর বুঝিলাম, সংসারকে ক্রোড়ে লইয়া যোগ করাই যথার্থ ধর্ম্ম। এত দিন যোগ অভ্যাস করিতেছিলাম বটে, কিন্তু শান্তি আদৌ পাই নাই। আজ যেন শান্তির অনন্ত সাগরে ডুবিলাম। আর নয়—সংসারে ফিরিব। সংসার ছাড়িয়া মহা পাপ করিয়াছি। ভগবন্‌! যদি স্ত্রীর সহিত যোগ করিয়া এত আনন্দ পাইলাম; না জানি তবে পিতা, মাতা, ভ্রাতা, ভগিনী, পুত্র, কন্যা সমভি-ব্যাহারে যোগ করিলে কত আনন্দ হয়! সমস্ত জগৎবাসীকে একত্রে লইয়া যোগ করিলে—তোমার গুণ কীর্ত্তন করিলে, কি অত্যাশ্চর্য্য অনির্ব্বচনীয় সুখ সম্ভোগ হইতে পারে, তাহা আজ কার্য্যের দ্বারা বুঝিতে পারিতেছি! সংসারে বসিয়া যোগী হইতে

পারিলেই যোগ সার্থক, নতুবা ভস্মে ঘৃত নিক্ষেপ মাত্র। আমি আর এখানে থাকিব না। ভগবান সহায় হইয়া প্রিয়তমাকে শূন্য হইতে বুকের উপর ফেলিয়া দিয়াছেন, আমি এই প্রিয়তমাকে বুকে করিয়া ভগবানের আরাধনা করিব।

২৪

সুরেন্দ্রের শিষ্যগণ স্থানান্তরে গিয়াছিল। তাহারা সুরেন্দ্র ও সরলা সম্বন্ধে নানাবিধ কথাবার্ত্তা কহিতে লাগিল। একজন বলিল, প্রভুর গতিক ভাল নয়, গৃহিণীকে পাইয়া যাগ যজ্ঞ সব হারান বা! অন্য একজন বলিল, গতিক ভাল নয়, আমরা অন্য স্থানে যাই চল। ওঁর যেরূপ গতিক দেখ্‌ছি—সাংসারিক সব ভাব হৃদয়কে আচ্ছন্ন করিয়াছে। আর উনি এ পথে থাকিতে পারিবেন না। এই স্ত্রীলোককে স্ত্রী বলিয়া গ্রহণ করিলেন। এই কথার পর, সকলে মিলিয়া পরামর্শ করিতে লাগিল। অবশেষে পরামর্শ দ্বারা স্থির হইল যে

বড়বউ।

আর এখানে থাকা শ্রেয়ঃ নহে—অন্য আশ্রমের অন্বেষণ করাই বিধেয়। ইহা স্থির করিয়া তাহারা সে স্থান পরিত্যাগ করিল।

সুরেন্দ্র সরলাকে বলিল, তুমি এইখানে একটু বিশ্রাম কর, আমি আমার শিষ্যদিগকে অন্বেষণ করিয়া আসি। এই বলিয়া সুরেন্দ্র একটু দূরে গিয়া, প্রধান শিষ্যের নাম ধরিয়া ডাকিতে লাগিল। কাহারও সাড়া পাইল না। সুরেন্দ্র অনেক দূর পর্য্যন্ত অনুসন্ধান করিল, কিন্তু কাহারও দর্শন পাইল না। সুরেন্দ্র বড় চিন্তিত হইল। দেখিতে দেখিতে সন্ধ্যা উপস্থিত হইল। তখন শ্রাবণ মাস। আকাশে ভয়ানক মেঘ উঠিল। শীতল বাতাস বহিতে লাগিল। বিদ্যুৎ ঝক্‌মক্‌ করিতে লাগিল। পর্ব্বতের এক পার্শ্বে সরলা বসিয়া আছে। চারিদিকের পাহাড় সকল অন্ধকারে ডুবিয়া গেল। সুরেন্দ্র এখনও পঁহুছিল না দেখিয়া, সরলা ভয় পাইল। নাম ধরিয়া ডাকিতে লাগিল। কিন্তু বৃষ্টির ঝম্‌ঝম্‌ শব্দ

বামাকণ্ঠকে ঢাকিয়া ফেলিল। মুষলধারে বৃষ্টি পড়িতে লাগিল, তথাপি সুরেন্দ্রের দেখা পাইতেছে না। সরলা ব্যাকুল হইয়া বৃষ্টিতে ভিজিতেছে এমন সময়ে কে একজন পশ্চাত হইতে আসিয়া সরলাকে ধরিয়া মাথায় তুলিয়া ছুটিতে লাগিল। সরলা 'বাবা গো!' বলিয়া চীৎকার করিয়া উঠিল; সুরেন্দ্র খিল্ খিল্ করিয়া হাসিয়া বলিল—ভয় নাই ভয় নাই—আমি চোর, তোমায় চুরি করিয়া লইয়া যাইতেছি। সরলা বুঝিতে পারিল সুরেন্দ্র। সরলা একটু হাসিয়া বলিল, ভাল ভাল ছেড়ে দাও, আমি চল্‌তে জানি—মুখের উপর বৃষ্টি পড়্‌ছে। সুরেন্দ্র মাথা হইতে নামাইল; পরে সরলাকে লইয়া দ্রুতবেগে গমন করিয়া আপন আশ্রমে পঁহুছিল।

২৫

পাঠক পাঠিকা! এই বার বিনোদের ফাঁসি দেখিবে চল। বিনোদের এই মহা বিপদের সময়ে সাহার্য্য করিবার লোক কেহ ছিল না। বৃদ্ধা

বড়বউ।

মাতামহী যথাসর্ব্বস্ব বিক্রয় করিয়া মকদ্দমা চালাইতে লাগিলেন। পাঁচ হাজার টাকা ব্যয় করিয়াও কিছু করিতে পারিল না। কামিনী স্বামীর বিপদ্‌ ভাবিয়া ভাবিয়া পাগলিনী হইল। কামিনী এতদুর পাগলিনী হইয়াছে যে, কামিনীর পিতা কামিনীকে আপনার কাছে লইয়া গেলেন। চব্বিশ ঘণ্টা গৃহের ভিতরে বদ্ধ করিয়া রাখিতেন। কামিনী গৃহের ভিতরে থাকিয়া গৃহকে কারাগার ভাবিত। গৃহের ভিতরে একটী ছবি ছিল, সেই ছবিটার সহিত কত কি বকিত। কামিনী কখন 'বিনোদ বিনোদ' বলিয়া চীৎকার করিতে করিতে নৃত্য করিত। কখন ফাঁসি ফাঁসি বলিয়া, হো হো করিয়া হাস্য করিত। কখন 'অবিনাশ শালা' —অবিমাশ শালা! বলিয়া দাঁত খিঁচাইতে এবং ছবিটীকে ঘুসি—লাথি—কিল দেখাইত। যখন কেহ ঘরের চাবি খুলিত, তখন দারোগা সাহেব আমার বালা দাও নহিলে মর—নহিলে মর— বলিয়া চীৎকার করিত। যখন কেহ আহার লইয়া

ঘরে দিত, তখন কামিনী হাসিয়া হাসিয়া বলিত বিনোদের সঙ্গে আমার বিয়ে না হলে ভাত খাইব না। কামিনী প্রায় সর্ব্বদা উলঙ্গ থাকিত। পরিবার কাপড় কখন মাথায় বাঁধিয়া—কখন কোমরে জড়াইয়া ঘরের ভিতরে ধেই ধেই করিয়া নাচিত। কামিনীর আর সে শ্রীছাঁদ নাই। সে সোণার বরণ কালি হইয়াছে। এখন কামিনীর মুখের দিকে চাহিলে ভয় হয় ও দুঃখে বুক ফাটিয়া যায়।

যে দিন বিচারকর্ত্তা বিনোদের ফাঁসির হুকুম দিবেন সে দিন কামিনী ঘরের কপাট ভাঙ্গিয়া ফেলিল। একখানা বঁটি লইয়া সকলকে আক্রমণ করিতে যাইল। অবশেষে কাহাকেও আঘাত করিতে না পারিয়া আপনার হাতে চোট মারিল। কামিনীর বাপ আসিয়া বঁটি কাড়িতে গেলেন—কামিনী বঁটি ছুঁড়িয়া বাপকে মারিল। বঁটি গিয়া পিতার পায়ে পড়িল—পা কাটিয়া রক্ত পড়িতে লাগিল। পিতা পাগ্‌লীকে ধরিয়া

বড়বউ।

তাতের সেবা শুশ্রূষা করিতে লাগিলেন। ডাক্তার আনাইয়া রীতিমত চিকিৎসা করান হইল।

২৬

বিনোদের ফাঁসির আজ্ঞা হইল। বিনোদ বিচারকর্ত্তার এই আজ্ঞা শুনিবামাত্র একেবারে কাঁপিতে লাগিল। কাঁপিতে কাঁপিতে ঈশ্বরকে লক্ষ্য করিয়া বলিল, হরি হে তোমার ইচ্ছাই পূর্ণ হউক। কিন্তু আমি তো পৃথিবী হইতে চলিলাম —আমার কামিনীকে তুমি আমার কাছে শীঘ্র পাঠাইও। হরি হে! যেন পরলোকে কামিনীকে পাই। বলিতে বলিতে দুই চক্ষু দিয়া জল পড়িয়া বক্ষ ভাসিতে লাগিল। পুলিস বিনোদকে জেলে লইয়া গেল।

জেলে মরিবার জন্য বিনোদ বাস করিতেছে। দুই এক জন বন্ধু বিনোদের নিকট গিয়া ঈশ্বরতত্ত্ব শুনাইত। বিনোদ শুনিত বটে কিন্তু কামিনীকে মনে পড়িলে একবারে কাঁদিয়া পাগল হইত, বক্ষে

করাঘাত ও ভূমিতে মাথা খুঁড়িত। বিনোদের একটী বন্ধুর নাম সতীশ। সে প্রত্যহ বিনোদের সহিত দেখা করিত। বিনোদ, কামিনীর বিষয় ভাবিতে ভাবিতে চারিদিক শূন্য দেখিত, তবে ঈশ্বরে নির্ভর করিয়া একটু স্থির হইত। এক দিন কাঁদিয়া বলিল, সতীশ! ফাঁসির দিন একবার আমার কামিনীকে এন—আমি তার মুখ দেখিতে দেখিতে মরিব। সতীশ বলিল, ভাই, আজ তোমার জন্য আমার প্রাণ কেঁদে কেঁদে উঠ্‌ছে! কি হবে বিনোদ! তুই ম'লে আমি বিষ খাব! বলিতে বলিতে সতীশ কাঁদিয়া ফেলিল—ভাষা মুখের ভিতর লুকাইল—আর কি বলিয়া কাঁদিবে! আশা ভরসা যে আর নাই। বিনোদ কিছুক্ষণ পরে বলিল—ভাই যদি পাপী হইতাম তাহা হইলে মরিতে দুঃখ হইত না, কিন্তু নিরপরাধে এমন পৃথিবী, এমন বন্ধু, এমন কামিনী,—বলিতে বলিতে থরথর করিয়া কাঁপিয়া বিনোদ মূর্চ্ছিত হইল। সতীশ অনেক যত্নে চৈতন্য সম্পাদন করিল। চেতনা হইলে, বিনোদ

বড়বউ।

কাতর স্বরে বলিল, ভাই বড় সাধ ছিল কামিনীকে লয়ে একবার ভারতবর্ষ ভ্রমণ করিব। আহা! প্রিয়া কতবার গলা ধরে বলিত, আমায় সীতাকুণ্ড দেখাবে না? হায় হায়! মনের কষ্ট মনেই রহিল। বন্ধু হে! আর কামিনীকে দেখিতে পাব না—আর সে মুখের হাসি—সে মধুর বচন জীবনের মত ফুরাইল। না ভাই না—আর কামিনীকে এখানে এনে কাজ নাই এ বিপদ দেখ্‌লে একেবারে উন্মাদিনী হবে। কামিনী যে বাস্তবিক উন্মাদিনী হইয়াছে তাহা বিনোদ জানিত না। উন্মাদিনী হবে এই কথা শুনিবামাত্র সতীশ কাঁদিতে কাঁদিতে বলিল, ভাই আর কি উন্মাদিনী হতে বাকি আছে—তোমার কামিনী বাস্তবিক উন্মাদিনী হয়েছে। বিনোদ শুনিয়া পাগলের ন্যায় সতীশের দিকে চাহিয়া রহিল, আর কথা কহিবার শক্তি নাই—বিনোদ অনেক ক্ষণ হতচেতন প্রায় এক দৃষ্টে সতীশের দিকে চাহিয়া রহিল। পরে বিকট চীৎকারের সহিত ভূমিতে মুষ্ট্যা-ঘাত করিয়া বলিল, ঈশ্বর যদি থাকেন, সতীশ নিশ্চয়

আমি বাঁচিব—আমার কামিনী পাগলিনী হইয়াছে—ঈশ্বর এ দেখেও যদি আমায় না বাঁচান, তবে ধর্ম্ম মিথ্যা—সব মিথ্যা। কি! আমার কামিনী পাগলিনী হইয়াছে আর আমি এ কারাগারে! কারাগার ভাঙ্গ ভাঙ্গ। এই চীৎকার শুনিয়া জেল-দারোগা ও অন্যান্য পুলিসের লোক সেখানে উপস্থিত হইল। দারোগা আসিয়া সতীশকে বলিল, মহাশয় আপনি এখন বাহিরে যান। সতীশ অগত্যা বাহিরে যাইল। বিনোদ কারাগারে একাকী থাকিয়া হৃদয়ের যাতনার সহিত যুদ্ধ করিতে লাগিল।

পর দিবস সতীশ আবার বিনোদের নিকট আসিল। সতীশ আসিয়া দেখিল বিনোদ হাস্যমুখ; —বিনোদের আর সে কাতরতা নাই—সে ক্লেশ নাই। সতীশ যাইবামাত্র, বিনোদ গম্ভীরস্বরে বলিল, সতীশ আমার জন্য কাঁদিও না—আমার শুভ দিন—আমি পরলোকে জন্মগ্রহণ করিতে চলিলাম। মৃত্যুর সময় পৃথিবীতে সকলে কাঁদে কেন? কাঁদা তো ভাল নয়, সকলের আনন্দ করা উচিত। এস ভাই

বড়বউ।

আমরা দু'জনে আজ একবার হরি সংকীর্ত্তন করিতে করিতে নৃত্য করি। এই সময়ে বিনোদের পবিত্র-মুখের দীপ্তি, চক্ষের মধুময় কিরণ, দেখিয়া সতীশের প্রাণ কাঁপিয়া উঠিল—শরীর রোমাঞ্চিত হইল। সতীশ হতবুদ্ধি হইয়া দেখিল, বিনোদের চক্ষুর দুইটী উজ্জ্বল তারার ভিতর দিয়া যেন কি এক ঐশ্বরিক তেজ বহির্গত হইতেছে; দু'টী তারা যেন স্বর্গ-রাজ্যের দু'টী প্রশস্ত বাতায়ন—সেই বাতায়নে চক্ষু রাখিয়া সতীশ স্বর্গরাজ্যে ঈশ্বরের অপূর্ব্ব আবির্ভাব দেখিয়া, ঈশ্বরতেজের মহিমা অনুভব করিয়া, চিরসঞ্চিত নাস্তিকতা, কঠোরতা, অবিশ্বাশ প্রভৃতি হৃদয়ের জঞ্জাল গুলিকে নব প্রজ্জ্বলিত বিশ্বাসাগ্নিতে পুড়াইয়া যেন হঠাৎ বহুদিনের দুশ্চিকিৎস্য রোগ হইতে আরোগ্য লাভ করিল, এবং নবীন স্বাস্থ্য তত সুখ সম্ভোগে দুঃখের মধ্যেও আপনাকে পরিতৃপ্ত বোধ করিল। বিনোদের এই কথা শুনিয়া সতীশের হৃদয় কম্পিত হইল, শরীর কণ্টকিত হইল, মনে মনে ভাবিল, বিনোদ আজ দেবতা—আমার

পরলোক সম্বন্ধে যে সন্দেহ ছিল তাহা মিটিয়া গেল আমি নাস্তিক ছিলাম কিন্তু আজ হইতে আস্তিক হইলাম। মনে মনে এই কথা বলিয়া সতীশ কাঁদিয়া বলিল, বিনোদ নাস্তিক পণ্ডিতদিগের পুস্তক পড়িয়া হৃদয়কে শুষ্ক করিয়াছিলাম, আজ তোমার হাস্যমুখ ও মরিবার সাহস দেখিয়া আমার হৃদয়ে এক নূতন ভাবের সঞ্চার হইল! ভাই, কে যেন বলিতেছে, দেখ্ দেখ্ আমি আছি কি না দেখ্, ঐ আমার ভক্তের কেমন হাসি দেখ্। ভাই তুমি আমার নবজীবন দিলে; কিন্তু তুমি আর ক দিন! বলিয়া সতীশ কাঁদিতে লাগিল। সতীশের এই ভাব দেখিয়া বিনোদ আনন্দিত হইল। বিনোদ সতীশকে বলিল, ঈশ্বর বিশ্বাসীরা এইরূপেই প্রাণত্যাগ করে—প্রাণত্যাগ করা নয়, প্রাণ লাভ করা। এই কথার পর বিনোদ সতীশকে জিজ্ঞাসা করিল, কামিনীর খবর কি? সতীশ বলিল, খবর পাই নাই। বিনোদ বলিল, কাল তুমি তাহাকে এখানে লয়ে এস আমি একবার দেখা করিব।

বড়বউ।

সতীশ বলিল, আমি তোমার শ্বশুরের নিকট গিয়া তাঁকে এ কথা বলিব। কিছুক্ষণ পরে সতীশ কারাগার পরিত্যাগ করিল।

২৭

১৫ই ভাদ্র। মুষলধারে বৃষ্টি পড়িতেছে। আজ কামিনী বিধবা হইবে। স্বামীর মৃত্যু, দিন, কামিনী পিতার সহিত একখানি ঘোড়ার গাড়ী চড়িয়া স্বামীর সহিত দেখা করিতে যাইতেছে। বেলা চারিটার সময় ফাঁসি হইবে। কামিনীর পিতা বেলা দুইটার সময় কন্যাকে লইয়া জামাতার কাছে উপস্থিত হইলেন। ফাঁসির স্থানে অনেক লোক জমা হইয়াছে। কামিনী সেইখানে উপস্থিত হইল। সে স্থানের জনমণ্ডলীর মধ্যে কামিনীকে দেখিয়া একটা গোলমাল হইল। এই বিনোদের স্ত্রী, ঐ বিনোদের শ্বশুর—এইরূপ নানা প্রকার শব্দ হইতে লাগিল।

বিনোদ শ্বশুরকে প্রণাম করিলে, শ্বশুর কাঁদিতে লাগিলেন। শ্বশুরের বুক গুর গুর করিয়া কাঁপিয়া

উঠিল। কামিনী পাগলিনী, বিনোদের দিকে এক-দৃষ্টে চাহিয়া রহিল। পাগলিনীর দুই চক্ষু দিয়া জলের ধারা পড়িতে লাগিল। পরিশেষে কাঁদিতে কাঁদিতে বিনোদকে বলিল, তুমি আবার কবে আসবে? বিনোদ দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল, ভগবানের যবে ইচ্ছা হবে। বিনোদ স্ত্রীর হাত ধরিয়া বলিল, কামিনী! আমি চলিলাম ঈশ্বরের ইচ্ছা পূর্ণ হউক—তুমি যদিও স্বামী হারাইতেছ কিন্তু তোমার স্বর্গের স্বামী রহিলেন তিনি সর্ব্বদা তোমায় রক্ষা করিবেন। তারপর, কামিনীকে একবার বক্ষে ধরিয়া বলিল, কামিনী! এই শেষ আলিঙ্গন—আমি যাই। পাগলিনী বলিল, কাল আমাদের বাড়ী আসিও, আমি খাবার প্রস্তুত করিয়া রাখিব। কামিনীর এই কথা—এই দশা—বিনোদের বক্ষে গরলময় বজ্রবাণের মত বিদ্ধ হইয়া রহিল। অবশেষে বিনোদ, শ্বশুরকে সম্বোধন করিয়া বলিল, পিত! আমায় আশীর্ব্বাদ করুন! আমার একটী প্রার্থনা আছে শুনিবেন? শ্বশুর কাঁদিয়া বলিল, কি প্রার্থনা

বড়বউ।

বল। বলিয়া, রুমালে মুখ ঢাকিয়া, কাঁদিতে লাগিল।

বিনোদ বলিল, আমার স্ত্রীকে একটু যত্ন করিবেন, একটু যত্ন করিবেন—আমার শাশুড়ি নাই তাই বলিলাম। এই সকল কাণ্ড দেখিয়া দর্শকমণ্ডলী কাঁদিয়া সে স্থান ভাসাইতে লাগিল। ওদিকে টং টং টং টং করিয়া চারিটা বাজিল। জল্লাদ আসিয়া বিনোদের হাত ধরিল। কামিনী বিনোদের দিকে একদৃষ্টে চাহিয়া আছে—পাগলিনী ভাবিতেছে বিনোদ কেন এখানে!

বিনোদ 'জয় ভগবান' বলিয়া ফাঁসিকাষ্ঠের দিকে চলিল। বিনোদের শ্বশুর মূৰ্চ্ছিত হইলেন। কামিনী খিল্ খিল্ করিয়া হাসিতে লাগিল। কিন্তু কিছুক্ষণ পরে আবার চমকিত ভাবে স্বামীর দিকে চাহিয়া কি ভাবিয়া কাঁদিতে লাগিল।

যখন বিনোদকে ফাঁসিকাষ্ঠে চড়াইবার জন্য জল্লাদ বিনোদকে তাহার নিম্নে দাঁড় করাইল, তখন সমস্ত দর্শকের চক্ষে জল আসিল। কামিনী স্বামীর

মৃত্যু উপস্থিত—ইহা এতক্ষণে বুঝিতে পারিয়া 'বাবা গো! কি হ'ল গো' বলিয়া ফাঁসিকাষ্ঠের দিকে ছুটিতে লাগিল।

বিনোদকে ফাঁসিকাষ্ঠে চড়াইতে যাইতেছে এবং কামিনী ছুটিতেছে—এমন সময়ে এক সন্ন্যাসী ও এক সন্ন্যাসিনী সেই স্থানে উপস্থিত হওয়ায় মহা গোলযোগ উঠিল। ঐ সরলা! ঐ সুরেন্দ্রের পরিবার! বলিয়া কে চীৎকার করিয়া উঠিল, অবিনাশ সেইখানে ছিল। সে আপনার দাদাকে দেখিতে পাইল, বড় বউকে চিনিতে পারিল এবং ভয়ে কাঁপিতে লাগিল। ওদিকে সুরেন্দ্র যাইয়া দ্রুতবেগে জল্লাদের হাত ধরিয়া টানিয়া আনিল। চীৎকার করিয়া বলিল, খবরদার খবরদার—এই দেখ আমার স্ত্রী, এই দেখ সরলা—কে বলিল সরলা মরিয়াছে। জজ্ আসিয়াই বলিলেন ফাঁসি বন্ধ কর। মিথ্যা মোকদ্দমা! বিনোদ সরলাকে দেখিয়া অবাক্ হইল, এবং পাগলের ন্যায় হাততালি দিতে দিতে বলিল, জয়

বড়বউ।

ভগবান্! জয় ভগবান্! জয় ভগবান্! জয় সত্যের জয়! জয় সত্যের জয়! অবিনাশ আস্তে আস্তে প্রস্থান করিল। বিনোদ বিপদ্ হইতে উদ্ধার পাইল।

জজ বলিলেন বিনোদকে ঘরে যাইতে দাও। বিনোদ আসিয়া সুরেন্দ্র ও সরলার কাছে দাঁড়াইল। বিনোদের স্ত্রী আসিয়া উপস্থিত হইল। সকলে আনন্দে অশ্রু বিসর্জ্জন করিতে লাগিল। একখানা গাড়ী করিয়া সকলে বাড়ী চলিয়া গেল। বিনোদ ফাঁসি হইতে রক্ষা পাইল। বন্ধুর দেখা পাইল। সরলার দেখা পাইল। কামিনী এতক্ষণ পাগলিনী ছিল। এখন প্রকৃতিস্থা হইল। কামিনী মাথায় একটু ঘোম্‌টা টানিয়া দিল।

২৮

সুরেন্দ্র ও সরলা রাস্তায় রেলের গাড়ীতে বিনোদের একজন আত্মীয়ের নিকট সকল ঘটনা শুনিয়াছিল। যখন সেই ভদ্রলোক বলিল, আজ

চারিটার সময় ফাঁসি হইবে, তখন দুই স্ত্রীপুরুষে একেবারে কলিকাতায় আসিয়া উপস্থিত হইল, দেশে যাইতে পারিল না। এদিকে সুরেন্দ্র—সরলার সংবাদ সুরেন্দ্রের দেশে রাষ্ট্র হইল। স্বর্ণ বাগদিনী এ পাড়া ওপাড়া সেই সংবাদ লইয়া তোলপাড় করিতে লাগিল। সুরেন্দ্রের পিতামাতা প্রথমে সুরেন্দ্র ফিরিয়া আসিয়াছে শুনিয়া অতিশয় আনন্দিত হইল, কিন্তু যখন অবগত হইল বড় বউও সুরেন্দ্রের সঙ্গে আসিতেছে তখন তাহাদের মাথায় যেন বজ্রাঘাত পড়িল।

এদিকে সুরেন্দ্র, সরলা, বিনোদ, কামিনী, ও বিনোদের শ্বশুর একখানি গাড়ি করিয়া বিশ্বনাথের বাড়ীতে উপস্থিত না হইতে হইতেই পুলিস গিয়া উপস্থিত হইল। কোথায় আট বৎসরের পর পুত্র আসিয়াছে ইহাতে পিতামাতার আনন্দের পরিসীমা থাকিবে না আর কি না পুলিস আসিয়া পিতা-মাতাকে—গ্রেপ্তার করিল। অবিনাশ পলায়ন করিয়াছিল। পুলিস অনেক অনুসন্ধান করিয়া ধরিল।

বড়বউ।

আর অধিক কথা লিখিয়া পুস্তক বাড়াইবার প্রয়োজন নাই, দুই এক কথা বলিয়া শেষ করি।

পুনরায় বিচার হইল। সুরেন্দ্রের পিতামাতার চৌদ্দ বৎসর করিয়া মেয়াদ হইল, এবং অবিনাশের দ্বীপান্তর হইল। ছোট বউ বড় বউএর কাছে অতি যত্নে রহিল। সরলা গণেশসুন্দরীর নিকট লোক পাঠাইয়া তাহাকে আপনার বাটীতে আনাইল। গণেশের স্বামীর সহিত সুরেন্দ্র ও বিনোদের বন্ধুত্ব হইল। গণেশের বাটী সরলার বাটী হইতে পঁয়ত্রিশ ক্রোশ দূরে। আর নয়।

সমাপ্ত।

# বড়বউ, অবলাবালা, সহমরণ সম্বন্ধে অভিমত।

বাঙ্গালার প্রসিদ্ধ ইংরাজি লেখক ভূতপূর্ব্ব হোপ পত্রিকার সম্পাদক শ্রীযুক্ত বাবু অমৃতলাল রায় মহাশয় লিখিয়াছেন ঃ—

We have very great pleasure in introducing and recommending to our readers Babu Satya Charan Mitra. He is a Bengali writer of superior talents and great originality and his two books Barabau ( বড়বউ ) and Abalabala ( অবলা-বালা ) were highly spoken of by the public and the press and carried off the palm of pre-eminence in the Bengal Government's report of the progress of Bengali Literature. ( 1892—Hope )

"ভেরি ও কুশদহ" পত্রিকার সম্পাদক ব্যারিষ্টার শ্রীযুক্ত বাবু নগেন্দ্রচন্দ্র মিত্র মহাশয় লিখিয়াছেন ঃ—

"আমরা এই পুস্তক পাঠে মোহিত হইয়াছি। পরিবার মধ্যে এরূপ উপন্যাস গঠিত হইতে দেখিলে বাস্তবিকই আনন্দিত হই। বিশ্বনাথের আফিমের নেশা, নর ঘাতকদিগের জীবনেব পরি-বর্ত্তন, কামিনীর উন্মত্ত ভাব অতি মধুর ভাবে

চিত্রিত হইয়াছে। সুরুচি ও পবিত্রতা এই পুস্তকের পত্রে পত্রে অঙ্কিত আছে।"

নব্যভারত বলিয়াছেন:—"পুস্তকের উদ্দেশ্য ভাল। লেখা মিষ্ট ও সরল।"

সঞ্জীবনী বলিয়াছেন:—"আজকাল অনেকেই অতি সুন্দর সুন্দর নাম দিয়া পুস্তক লিখিয়া থাকেন; কিন্তু সে সকল পুস্তকের নামই সার, এ পুস্তকখানি সেরূপ নহে। সরলা স্বামী অন্বেষণ করিতে গিয়া, আপনার ধর্ম্মধন রক্ষা করিবার জন্য যেরূপ অত্যাচার ও যন্ত্রণা সহ্য করিয়াছে; তাহা যখনি পড়িয়াছি তখনি স্বর্গের দেবী ভাবিয়া প্রণাম করিয়াছি। আর কামিনী? কুচক্রী লোকে মিথ্যা অপরাধে স্বামীকে নানা বিপদে ফেলিবার প্রয়াস পাইতেছে আর কামিনী তেজস্বিনী বাক্যে স্বামীর হৃদয়ে বল সঞ্চার করিতেছেন।"

[ Extracts from the Report of the India Government—Home Department. 1887 ] And the best of these is "Abalabala" by Babu Satya Ch. Mitra. The characters in this book are boldly and distinctly drawn and they are real because the author is in sympathy with them &c.

সুপ্রসিদ্ধ শ্রীযুক্ত বাবু ভূদেবচন্দ্র মুখোপাধ্যায় লিখিয়াছেন ঃ—"তোমার অবলাবালা পাঠ করিলে স্ত্রীলোকেরা স্বামী পাগলিনী হইবেক। রাত দিন স্বামীভাবে বিভোর থাকিলে কাজকর্ম্ম করিবে কি প্রকারে? বঙ্কিম যে টুকু বাকি রাখিয়াছিল—তুমি সে টুকু পূর্ণ করিয়াছ। এই উপন্যাস কঠোর সংসারের উপযুক্ত নহে—কোমল স্বর্গেরই উপযুক্ত। দুঃখের এরূপ ভীষণ বর্ণনা বৃদ্ধ বয়সে পড়িতে পারি না—বুক ফাটিয়া যায়।"

শ্রীযুক্ত বাবু মোহিনীমোহন ধর, এম্, এ, বি, এল্, মহাশয় লিখিয়াছেন ঃ—"আমার জীবনে এরূপ মনোহর উপন্যাস পড়ি নাই। সতীত্বের এরূপ উচ্চ, উজ্জ্বল, পবিত্র চিত্র আর কোন পুস্তকে নাই।"

Extracts from the Report of the Government of Bengal.

Sahamaran—By Babu Satya Charan Mitra, is a work of a very different nature. In this the young author attempts to give the picture of a woman absorbed in the cotemplation of the Deity. The miseries of the world, the neglect of the husband, the threats of the seducer, the allurements of the wicked men, are of no moment

to her. She knows only two beings, her father whom she is bound to tend and her Kali whose presence she always feels about her. Some of the scenes are very powerfully described. The scene in which Anupama who came to scduce her felt an immense gulf that separates him from her and was persuaded to expiate his sins by severe penances exerts a powerful and ennobling influence upon the mind.

মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী এম্,এ,মহাশয় লিখিয়াছেন ঃ—I have read your Sahamaran with the deepest feeling and intense attention and I am glad to find that my prediction when I read the Abalabala by an unknown writer, some years back, has been so literally fulfilled.

You have now developed into a fullfledged and powerful novelist, capable of stirring powerfully the tenderest, the sweetest, and the noblest chord of a Bengali's heart, with a full conception of the dignity of the noble art of representing human feelings in words. Your Kadambini is a giant figure, all powerful in doing good.

She is the embodiment of love, but love in a much purer sense than that in which the word is used by the ordinary run of novelists. You have the true key of vivifying and ennobling the Bengali mind revealed to you. Go on steadily with your mission, success is sure to attend your efforts.

শ্রীযুক্ত বাবু উপেন্দ্রচন্দ্র মুখোপাধ্যায় ডেপুটি ম্যাজিষ্ট্রেট মহাশয় লিখিয়াছেন ঃ—"আমার বন্ধু বঙ্কিমচন্দ্র বাঁচিয়া থাকিলে আপনাকে কোলে করিয়া নৃত্য করিতেন। "অবলাবালা" ও "সহমরণ"লিখিয়া আপনি বঙ্কিমকে অনেক বিষয়ে পরাস্ত করিয়াছেন।"

লিখিত। আজ কালের ছেলে মেয়েরা কৃত্তিবাসী রামায়ণ ও কাশীদাসী মহাভারত পড়ে না এবং সমগ্র রামায়ণ ও মহাভারত পড়িবার সময়ও পায় না। অথচ তাহাদিগকে রামায়ণ ও মহাভারতের উপাখ্যান জানান আবশ্যক। নতুবা হিন্দুর ছেলে মেয়ের শিক্ষা সম্পূর্ণই হইতে পারে না। অল্পের মধ্যে রামায়ণ ও মহাভারতের আখ্যান ও নীতির সহিত বালক বালিকার দিগের পরিচয় সাধনের জন্য বিদ্যাবিনোদ মহাশয়ের গ্রন্থ অপেক্ষা উৎকৃষ্টতর গ্রন্থ বঙ্গ সাহিত্যে দেখিতে পাওয়া যায় না। ইহার ভাষা সরল ও বিশুদ্ধ। বালক, বালিকা ও মালক্ষ্মীরা আনন্দের সহিত উহা পাঠে মুগ্ধ হইবেন। অসার ও আজগুপি গল্প ও অশ্লীল অংশ একেবারে ইহাতে আদৌ নাই।

## ইহার সম্বন্ধে কতিপয় অভিমত।

বর্দ্ধমান বিভাগের বিদ্যালয় সমূহের অফিসিয়েটিং সহকারী ইন্‌স্পেক্টর শ্রীযুক্ত কেদার নাথ মুখোপাধ্যায় বি, এ, মহাশয় বলিয়াছেন,—"আপনার প্রেরিত রামায়ণ, ও মহাভারত পাঠ করিয়া বড়ই সন্তুষ্ট হইলাম। পুস্তক দুই খানি বাস্তবিকই আদর্শ পুস্তক হইয়াছে। মধ্যে মধ্যে কৃত্তিবাসের

সনের প্রধান শিক্ষক শ্রীযুক্ত সতীশ কুমার বন্দ্যো-পাধ্যায়, আর্য্যমিশন ইনষ্টিটিউসনের প্রধান শিক্ষক শ্রীযুক্ত বিনয় কৃষ্ণ মিত্র প্রভৃতি মহোদয়গণ ও ভারতী, যমুনা প্রভৃতি মাসিক পত্রের সম্পাদকগণ বিপিন বাবুর গ্রন্থের যথেষ্ট সুখ্যাতি করিয়াছেন।

ও কাশীরাম দাসের বিরচিত পদ্যাংশগুলি থাকায় বড়ই সুখপাঠ্য হইয়াছে, তদ্বিষয়ে সন্দেহ নাই। ভাষা সরল ও মধুর। লিখিবার প্রণালী নূতন, সুতরাং বালকদিগের বড়ই প্রীতিপ্রদ হইবে। পুস্তক দু'খানি স্কুলপাঠ্য হইলে সুকুমার বালক দিগের বিশেষ উপকার হইবে।" কলিকাতার প্রসিদ্ধ মহাকালী পাঠশালার প্রবীণ তত্ত্বাবধায়ক শ্রীযুক্ত পণ্ডিত উপেন্দ্রমোহন চৌধুরী কবিভূষণ মহাশয় বলিয়াছেন, "আপনার গ্রন্থে গদ্য ও পদ্যের একত্র সমাবেশ এ প্রণালীটী সম্পূর্ণ নূতন। বিদ্যালয়ের পাঠ্য হইবার সর্ব্বতোভাবে উপযুক্ত। আমার মতে ইহা প্রত্যেক হিন্দুর বাড়ীতে বালক বালিকাদিগের জন্য গৃহ-পঞ্জিকার ন্যায় এক এক খণ্ড রাখা উচিৎ। ইহার বহুল প্রচার প্রার্থনীয়।"

হাওড়া জেলার বিদ্যালয় সমূহের ডেপুটী ইন্‌স্পেক্টর শ্রীযুক্ত শশীভূষণ চক্রবর্ত্তী, বীরভূম জেলার বিদ্যালয় সমূহের ডেপুটী ইন্‌স্পেক্টর শ্রীযুক্ত অমৃত লাল চট্টোপাধ্যায়, হুগলী জেলার বিদ্যালয় সমূহের ডেপুটী ইন্‌স্পেক্টর শ্রীকিরণ চন্দ্র বন্দ্যোপাধ্যায়, বঙ্গবাসী কলেজের প্রিন্সিপাল শ্রীযুক্ত গিরিশচন্দ্র বসু, রিপন কলেজের প্রিন্সিপাল শ্রীযুক্ত পণ্ডিত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, কলিকাতা মিত্র ইনিষ্টিটিউ-